# সূরা - ৯৮

## সুস্পষ্ট প্রমাণ

(আল্-বাইয়িনাহ্, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ গ্রন্থধারীদের মধ্যে থেকে যারা অবিশ্বাস পোষণ করে আর বহুখোদাবাদীরা তাদের ছাড়ানো যাচ্ছিল না যতক্ষণ না তাদের কাছে এসেছে সুস্পষ্ট প্রমাণ—

২ আল্লাহ্‌র কাছ থেকে একজন রসূল, তিনি পাঠ করছেন পবিত্র পৃষ্ঠাসমূহ,

৩ যাতে রয়েছে সুপ্রতিষ্ঠিত গ্রন্থসমূহ।

৪ আর যাদের গ্রন্থখানা দেওয়া হয়েছিল তারা বিভক্ত হয় নি যতক্ষণ না তাদের কাছে সুস্পষ্ট প্রমাণ এসেছিল।

৫ আর তাদের আদেশ করা হয় নি এ ভিন্ন যে তারা আল্লাহ্‌র উপাসনা করবে ধর্মে তাঁর প্রতি বিশুদ্ধচিত্ত হয়ে, একনিষ্ঠভাবে, আর নামায কায়েম করবে ও যাকাত আদায় করবে,— আর এইটিই সুপ্রতিষ্ঠিত ধর্ম।

৬ নিঃসন্দেহ গ্রন্থের অনুবর্তীদের মধ্যের যারা অবিশ্বাস পোষণ করে আর বহুখোদাবাদীরা— জাহান্নামের আগুনে, তাতে তারা অবস্থান করবে। তারাই স্বয়ং সৃষ্টজীবদের মধ্যে নিকৃষ্টতম।

৭ পক্ষান্তরে যারা ঈমান এনেছে ও সৎকাজ করছে— তারাই খোদ সৃষ্টজগতের মধ্যে শ্রেষ্ঠতম।

৮ তাদের পুরস্কার রয়েছে তাদের প্রভুর কাছে— নন্দনকাননসমূহ, তাদের নিচ দিয়ে বয়ে চলেছে ঝরনারাজি, সেখানে তারা অবস্থান করবে চিরকাল। আল্লাহ্ তাদের উপরে সন্তুষ্ট আর তারা সন্তুষ্ট তাঁর প্রতি। এইটি তার জন্য যে তার প্রভুকে ভয় করে।